# সূরা - ১০৪

## পরনিন্দাকারী

(আল্-হুমাঝাহ্, :১)

**মক্কায় অবতীর্ণ**

*আল্লাহ্‌র নাম নিয়ে, যিনি রহমান, রহীম।*

১ ধিক্ প্রত্যেক নিন্দাকারী কুৎসারটনাকারীর প্রতি,

২ যে ধনসম্পদ জমা করছে এবং তা গুনছে,

৩ সে ভাবছে যে তার ধনসম্পত্তি তাকে অমর করবে।

৪ কখনো না! তাকে অবশ্যই নিক্ষেপ করা হবে সর্বনাশা দুর্ঘটনায়।

৫ আর কিসে তোমাকে বোঝানো যাবে সেই হুতামাহ্ কি?

৬ তা আল্লাহ্‌র হুতাশন, প্রজ্জ্বলিত রয়েছে—

৭ যা উদিত হয়েছে হৃদয়ের উপরে।

৮ নিঃসন্দেহ এটি হচ্ছে তাদের চারপাশে এক বেড়া—

৯ সারিসারি খুঁটির ভেতরে।